# সূরা - ১০০

## অভিযানকারী

(আল্-'আদিয়াত, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ ভাবো ঊর্ধ্বশ্বাসে ধাবমানদের কথা,

২ ফলে যারা আগুনের ফুলকি ছোড়ে আঘাতের ছোটে,

৩ আর যারা ভোরে অভিযান চালায়,

৪ আর তার ফলে যারা ধূলো উড়ায়—

৫ তখন এর ফলে সৈন্যদলকে ভেদ করে যায়।

৬ মানুষ নিশ্চয়ই তার প্রভুর প্রতি বড় অকৃতজ্ঞ;

৭ আর সে আলবৎ এ বিষয়ে অবশ্য প্রত্যক্ষদর্শী।

৮ আর নিঃসন্দেহ সে ধনসম্পদের মোহে দুরন্ত।

৯ তবে কি সে জানে না যখন কবরগুলোয় যা আছে তা তোলা হবে,

১০ এবং অন্তরে যা আছে তা প্রকাশ করা হবে?

১১ নিঃসন্দেহ তাদের প্রভু সেইদিন তাদের সম্বন্ধে সবিশেষে অবহিত থাকবেন।